এবং কিছু কিছু ইউনিট রাজ্যে রয়েছে তাদের উৎসাহিত করা হবে। এই পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই যে সেশ্রু এবং অন্যান্য স্কীম যেগুলি চালু আছে, যে স্কীমগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হয়, আমি ব্যক্তিগতভাবে যত দূর জানি এই স্কীমের জন্য যে টাকা স্যাংশন করা হয় সেই টাকা এন্টারপ্রিনিয়াররা পুরোটা পায় না। তাদের ব্যাঙ্ক থেকে কাট-ছাঁট করে দেওয়া হয়। সাবসিডির টাকাটা বাদ দিয়ে দেওয়া হয়। একটা স্কীম যদি সাকসেস ফুল করতে হয় তাহলে পুরো টাকাটা দেওয়া দরকার তা না হলে স্কীমটা মার খায়। কেন্দ্রীয় সরকার পরিচালিত ব্যাঙ্কগুলির অপকীর্তির জন্য ছোট ছোট শিল্পগুলি মার খাচ্ছে। পুরো স্কিমের টাকা যাতে ব্যাঙ্ক মারফত পাওয়া যায় সেটা দেখার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। ক্ষুদ্র সেচ এবং পানীয় জলের জন্য ১২ কোটি টাকা স্যাংশন করা হয়েছে।

[1-50 – 1-56 p.m.]

মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আরও উল্লেখ করেছেন যে পশ্চিমবঙ্গ সরকার আর্থিক সঙ্কটের কথা বিবেচনা করে ব্যয় সংকোচ করছেন। সরকারের ব্যয় সংকোচনের ফলে ৫০ কোটি টাকার মতো সাশ্রয় হবে। আমাদের দেশ কৃষি নির্ভরশীল, এখানে চাষীরা যাতে উৎসাহিত হন তারজন্য তিনি সারের উপরে বিক্রয় কর হ্রাস করেছেন। ভারতবর্ষ স্বাধীনতা লাভ করার পর সর্বপ্রধান প্রতিশ্রুতি ছিল যে সুষ্ঠু শিক্ষা, স্বাস্থ্য ও আবাসনের ব্যবস্থা করা হবে। আজও আমাদের সারা পৃথিবীর কাছে মাথা হেঁট হয়ে যায়, দু-হাজার সালে সারা পৃথিবীতে যে পরিমাণ নিরক্ষর মানুষ দাঁড়াবে তার অর্দ্ধেক এই ভারতবর্ষে। আজকে আনন্দের কথা, আমাদের এখানে সার্বিক সাক্ষরতার কর্মসূচি চালু হয়েছে এবং ইতিমধ্যে চারটি জেলা সাক্ষর জেলা হিসাবে স্বীকৃতি লাভ করেছে। মাননীয় অর্থমন্ত্রী কাগজের উপরে যে ছাড় দিয়েছেন তারজন্য তাঁকে অভিনন্দন জানাই। রেফ্রিজারেটর, ওয়াশিং মেশিন মার্বেল পাথর ইত্যাদির উপরে কর বসিয়েছেন। কেন্দ্রীয় সরকার এই সমস্ত বিলাসজাত সামগ্রীর উপরে কর ছাড় দিয়েছিলেন, আমাদের অর্থমন্ত্রী এই সমস্ত জিনিসের উপরে কর বসিয়েছেন। এখানে বিরোধীপক্ষের সদস্যরা নেই, এর একটিমাত্র কারণ হল, কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের প্রতি যেভাবে বঞ্চনা করছেন, যে প্রতিবন্ধকতা সৃষ্টি করেছেন এবং উন্নয়নে যে ব্যাঘাত তার জবাব তাঁদের দিতে হবে। এর জবাব তাঁরা কি দেবেন? আজকে আই. এম. এফ.'এর শর্ত অনুযায়ী কাজ করার ফলে রাজ্যের উপরে যে আঘাত আসছে, ১৯৯১-৯২ সালে কেন্দ্রীয় সরকার বিভিন্ন প্রকল্পে ২১৫ কোটি টাকা দেবেন বলে লিখিত প্রতিশ্রুতি দিয়েও একটি টাকা দেননি। মিউচ্যুয়াল ফান্ডের আকর্ষণ বাড়াবার ফলে রাজ্য সরকারের ক্ষেত্রে ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে ৪১৩ কোটি টাকা কম আয় হয়েছে। ওভারড্রাফ্‌ট হিসাবে ৫৬ কোটি টাকা পর্যন্ত রাজ্য সরকার অগ্রিম পেতে পারতেন, বর্তমানে তা আর পাওয়া যায় না, এইভাবে একের পর এক প্রতিবন্ধকতা তাঁরা সৃষ্টি করে চলেছেন। খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা সর্বকালীন রেকর্ড করেছে। সারা দেশে যেখানে খাদ্যশস্য উৎপাদন হ্রাস পেয়েছে, পশ্চিমবঙ্গে সেখানে উৎপাদন

উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। ১৯৯১-৯২ সালে এই রাজ্যে খাদ্যশস্যের উৎপাদন ১৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। এই সময়ে সারা দেশে ৫.২ শতাংশ উৎপাদন হ্রাস পেয়েছে। সারা দেশের মধ্যে পশ্চিমবঙ্গ চাল উৎপাদনে প্রথম স্থান লাভ করেছে। ১৯৯১-৯২ সালে ১৩৯-৫৪ লক্ষ টন চাল উৎপাদন হয়েছে যেটা সর্বকালীন একটা রেকর্ড। এই সময়ে আলু উৎপাদন হয়েছে ৪৯.৪৩ লক্ষ টন, এটা একটা রেকর্ড। ১৯৯১-৯২ সালে ৭.৬ শতাংশ বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি পেয়েছে। ঐ সময়ে ৪৩৬টি মৌজায় বিদ্যুৎ পৌঁছে দেওয়া হয়েছে। দ্রব্য মূল্য বৃদ্ধি অন্যান্য রাজ্যের তুলনায় এখানে কম হয়েছে। ঐ সময়ে কলকাতায় যেখানে বৃদ্ধি পেয়েছে ৬ শতাংশ, সেখানে বোম্বেতে বৃদ্ধি পেয়েছে ১০.৬ শতাংশ, দিল্লিতে ১৪.১ শতাংশ এবং মাদ্রাজে ১৫.৪ শতাংশ বৃদ্ধি পেয়েছে। ভূমি সংস্কারের মাধ্যমে ২০ লক্ষের বেশি মানুষকে জমি বিলি করা হয়েছে ১৯৯২ সালের সেপ্টেম্বর মাস পর্যন্ত সময়ের মধ্যে। ১২.৬৯ লক্ষ একর শিলিং বহির্ভূত জমি উদ্ধার করা হয়েছে। তারমধ্যে ৯.৩৯ লক্ষ একর জমি ২০.৪৮ লক্ষ্য মানুষের মধ্যে বিলি করা হয়েছে। যার মধ্যে ৫৮ শতাংশ হচ্ছে তফসিল জাতি ও উপজাতিভুক্ত লোক। ১৯৯১-৯২ সালে ১৪.৩৯ কতলক্ষ বর্গাদারের নাম লিপিবদ্ধ করা হয়েছে। ২.৯ লক্ষ মানুষকে বাস্তু জমি বিলি করা হয়েছে। আমি এই প্রসঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, এখানে তুঁত চাষ একটি অর্থকরী ফসল। অধিকাংশ মানুষ অল্প জমি চাষ করে একজন চাষী খুব লাভবান হয়েছে এটা দেখা যায়। ততদুঃখের বিষয়, যারা চাষী তাদের ভাল বীজের সমস্যা রয়েছে। তাঁরা যে বীজ পান তা ভাল জাতের না হওয়ার ফলে অনেক চাষী ক্ষতিগ্রস্ত হন।

আজকে মানুষ এর ফলে সর্বশান্ত হয়ে পড়েছে এবং রেশম চাষের একটা বিরাট ক্ষতি হয়ে যাচ্ছে, তারা ঠিকমতো বাজার দর পাচ্ছে না। সুতরাং আপনাদের অনুরোধ করছি রেশম চাষের দিকে বিশেষ ভাবে লক্ষ্য রাখুন। এইকথা বলে এই বাজেট বরাদ্দকে সম্পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

### Adjournment

The House was then adjourned at 1.56 p.m. till 11 a.m. on Monday, the 22nd March 1993 at the Assembly House, Calcutta.

# INDEX TO THE
# West Bengal Legislative Assembly Proceedings
# (Official Report)

**Vol: 101 No-I (Hundred and first Session) (February to April, 1993)**

(The 25th, 26th February, 1st, 2nd, 3rd, 4th, 5th, 11th 12th, 15th, 16th, 17th, 18th, 19th & 20th March, 1993)

**Laying of Reports**



**Laying of Rules**

**Question**